সেই নিমিত্ত তাঁহার প্রতি আপনার কি আদেশ তাহাই শুনিবার নিমিত্ত আমাদিগকে পাঠাইয়া দিয়াছেন। তিনি আপনি আসিতেন, তবে তাঁহার সম্মুখে আপনি নিশ্চিন্ত হইয়া কথা বলিতে পারিবেন না, এই ভাবিয়া আমাদিগকে পাঠাইয়াছেন।"

যখন শ্রীঅদ্বৈত এই কথা বলিতেছেন, তখন ভক্তগণ অতি আগ্রহ সহকারে শচীর—শ্রীঅদ্বৈতের নয়—মুখপানে চাহিয়া রহিয়াছেন। শচী সমুদায় কথা শুনিলেন ও বুঝিলেন। বুঝিয়া কিছুমাত্র চাঞ্চল্য দেখাইলেন না। তবে একটি দীর্ঘ নিশ্বাস ছাড়িলেন, ছাড়িয়া মস্তক অবনত করিলেন।

শচীর এই ভাব দেখিয়া সকলে অবাক্ হইলেন। ভক্তগণের বিলম্ব সহিতেছে না। তাঁহারা বলিলেন, "মা! ভাবিতেছ কি? বলে ফেল যে নদে চল,—আর কি?"

শচী ভক্তগণের কথার উত্তর করিলেন না। ধীরে ধীরে বলিতে লাগিলেন, আর প্রতি অক্ষর ভক্তগণ শুনিতে লাগিলেন। শচী বলিতেছেন, "আমার সাধ কি তাহা আমার কাছে তাঁহার জানিতে পাঠান নিষ্প্রয়োজন। তিনি পথে পথে বেড়াইবেন, বৃক্ষতলে শুইবেন, ইহা আমার সাধ হইতেই পারে না। তাঁহাকে যদি বাড়ী লইয়া যাই তবে আমার, বিষ্ণুপ্রিয়ার ও তোমাদের দুঃখ মোচন হইবে'; কিন্তু তাঁহার ধর্ম্ম নষ্ট হইবে, লোকে তাঁহাকে উপহাস করিবে। আমি মা হইয়া এরূপ কার্য্য কিরূপে করিব? আমি মরিব সেও ভাল, তবু নিমাইয়ের ধর্ম্ম নষ্ট হয়, এরূপ আজ্ঞা আমি করিতে পারিব না।"

পাঠক মহাশয়ের স্মরণ থাকিতে পারে যে, যখন নিমাইয়ের দাদা বিশ্বরূপ সন্ন্যাস করিয়াছিলেন, তখন শ্রীজগন্নাথ মিশ্র শ্রীভগবানের নিকট এই বলিয়া প্রার্থনা করিয়াছিলেন, "হে সর্ব্বজীবের নাথ! আমার শিশু-

সন্তান সন্ন্যাস করিয়াছে, যেন তাহার ধর্ম্ম নষ্ট না হয়," অর্থাৎ সন্ন্যাস ত্যাগ করিয়া যেন সে বাটী ফিরিয়া না আইসে। আবার এখন শচী নিমাইকে করতলে পাইয়া ভাবিতেছেন, নিমাইকে বাড়ী নিয়া গেলে তাঁহার ধর্ম্ম নষ্ট হইবে।

তাহার পরে শচীদেবী বলিতেছেন, "যখন তিনি সন্ন্যাস করিয়াছেন, তখন আর উপায় নাই। তিনি আমাকে কৃপা করিয়া আমার নিকট অনুমতি চাহিতে পাঠাইয়াছেন, কিন্তু তিনি জানেন যে আমা হইতে তাঁহার ধর্ম্ম নষ্ট হইবে না। তাই জানিয়াই আমার উপর নির্ভর করিয়াছেন। আমিও আমার যাহা উচিত তাহাই করিব। আমি ভাবিতেছি যে, তিনি নীলাচলে বাস করুন। তোমরা সেখানে যাইবে, তাহাতে তাঁহার সংবাদ পাইব। আর তিনি যদি গঙ্গাস্নান করিতে আইসেন, তবে তাঁহার দর্শন পাইব।" এই কথা বলিতেছেন, আর শচীর মুখ ক্রমেই দেবীভাব ধারণ করিতেছে, এবং চন্দ্রের ন্যায় উজ্জ্বল বোধ হইতেছে।

ভক্তগণ যখন এই কথা শুনিলেন, তখন সকলেই চকিত, ও কেহ বা ক্রুদ্ধ হইয়া উঠিলেন। তাঁহারা শচী ও প্রভুকে অগ্রে করিয়া কীর্ত্তন করিতে করিতে নবদ্বীপে যাইবেন, এই আনন্দে মত্ত হইয়া রহিয়াছেন; এমন সময় শচীর মুখে এই কঠোর কথা শুনিয়া, তাঁহারের মাথায় একেবারে আকাশ ভাঙ্গিয়া পড়িল।

ভক্তগণের অবস্থা একবার মনে করুন। তাঁহারা শ্রীনিমাইকে শ্রীভগবান্ বলিয়া জানিয়াছেন। তাঁহাকে প্রকৃতই মন প্রাণ সমর্পণ করিয়াছেন। তাঁহারা প্রীতির ভজন করিয়া একেবারে বালস্বভাব পাইয়াছেন। তাঁহারা জগতের মধ্যে কেবল এক ঠাকুরাণীকে ভজনা করেন। তিনি কে, না—ভালবাসা। যদি তাঁহারা দেখেন পশু, পক্ষী

তাহার শাবককে আহার দিতেছে, তবে তাঁহাদের বাৎসল্য-প্রেমের উদয় হয়, ও নয়নে জল আইসে। যদি দেখেন, কপোত ও কপোতী মুখে মুখ দিয়া পরস্পরে প্রণয় সুখ অনুভব করিতেছে, তবে তাঁহাদের আনন্দাশ্রু পতিত হয়। তাঁহাদের নিকট নিয়ম বিধি ভাল লাগিবে কেন? তাঁহাদের ইচ্ছা যে, প্রভু সুন্দর নাগর হইয়া বসিয়া থাকুন, আর তাঁহারা কেবল মালা গাঁথিয়া তাঁহার গলায় পরাইয়া দিউন। এই তাঁহাদের ভজন সাধন ও চরম প্রত্যাশা।

ভক্তগণ শচীর বাক্য শুনিয়া হাহাকার করিয়া উঠিলেন। তখন তাঁহারা বলিয়া উঠিলেন, "ঠাকুরাণী! করেন কি? আর ত প্রভু থাকিবেন না? তুমি বিদায় করিলে, আর তিনি থাকিবেন কেন? তোমার বাক্য তাঁহার নিকট চিরদিন দেববাক্যের ন্যায়। তবে ত তোমার কথায় আমরা প্রভুকে হারাইলাম।"*

ফল কথা, ভক্তগণ প্রভুর সহিত এখানে একটু বিশ্বাস-ঘাতকতা করিলেন। তাঁহাদের শচীদেবীকে কোন পরামর্শ দেওয়ার অধিকার ছিল না। পাছে স্বয়ং গমন করিলে শচীর মন কোন প্রকারে বিচলিত হয়, এই নিমিত্ত তিনি ভক্তগণকে পাঠাইলেন, আপনি গমন করিলেন না। ভক্তগণের উপর এইমাত্র ভার ছিল যে, তাঁহারা শচীর নিকট সমুদায় অবস্থা সরলভাবে বলিবেন, বলিয়া তাঁহার সরল অভিপ্রায় কি

* শচীর বচন শুনি সর্ব্ব ভক্তগণ।
বিবশ হইয়া রহে করিয়া রোদন॥
হেন বাক্য কেন মাতা কহিলে আপনে।
শ্রুতি বাক্য সম ইহা খণ্ডে কোন জনে॥
নীলাচলে যাইতে আপনে আজ্ঞা দিলে।
দুর্লঙ্ঘ্য তোমার বাক্য, কেনবা কহিলে॥ —চৈতন্য চন্দ্রোদয় নাটক।

তাহা জানিয়া আসিবেন। তাঁহারা একটু অধিক করিলেন, অর্থাৎ শচীর পরামর্শ যাহাতে তাঁহাদের মনোমত হয় তাহারি চেষ্টা করিলেন।

শচী তখন সেই দুঃখের মাঝে একটু হাস্য করিলেন; করিয়া বলিতেছেন, "আমার নিমাই কয়েক দিবস পূর্ব্বে ত্রিলোক সাক্ষী করিয়া সংসার ত্যাগ করিল। তখন যদি আমি সেখানে থাকিতাম, তবে নিবারণ করিবার চেষ্টা করিতাম। এখন আমি বলিব যে, নিমাই, তুমি আমার সুখের নিমিত্ত প্রতিজ্ঞা ভঙ্গ ও ধর্ম্ম নষ্ট কর? ইহা আমার দ্বারা হইবে না। নবদ্বীপের নিকট কোন স্থানেও তিনি থাকিতে পারিতেন, কিন্তু তাহা হইলে আমি, বিষ্ণুপ্রিয়া ও তোমরা,—আমরা সকলেই তাঁহাকে বিরক্ত করিব, কুলোকে নানা কথা বলিবে; আমি নিমাইকে লইয়া পরচর্চ্চা করিতে দিব না।"

সকলে বুঝিলেন, শচীর সংকল্প অতি দৃঢ়। ইহাতে অনেকে মনে মর্ম্মাহত হইলেন, কিন্তু সকলেই তাঁহার কার্য্য স্মরণ করিয়া বিস্মিত হইলেন। পাঠক, একবার শচীর-স্থানে আপনাকে রাখিয়া তাঁহার এ অদ্ভুত কার্য্যের বিচার করিবেন। সকলেই বলিতে লাগিলেন যে, এরূপ জননী না হইলে, তাঁহার উদরে শ্রীভগবান্ কেন জন্মগ্রহণ করিবেন?

শচী নিমাইকে নীলাচলে থাকিতে, অর্থাৎ সংসারের বাহির হইতে অনুমতি দিয়া, আর বসিয়া থাকিতে পারিলেন না, "হা নিমাই" "হা নিমাই" বলিয়া ধূলায় পড়িয়া গেলেন।

একবার রঙ্গ দেখুন। অক্রুর শ্রীকৃষ্ণকে মথুরায় লইয়া গিয়াছেন, এই রাধাভাবে বিভোর হইয়া, যোগিনীবেশে তাঁহাকে মথুরায় তল্লাস করিতে শ্রীগৌরাঙ্গ গৃহের বাহির হইলেন। সন্ন্যাস গ্রহণ করিবামাত্র রাধাভাব গেল। তখন দীন হইতে দীন ভক্তরূপে শ্রীমুকুন্দ-ভজনের

নিমিত্ত শ্রীবৃন্দাবনে চলিলেন। আবার এখন শ্রীবৃন্দাবন গেল, মথুরা গেল, এখন চলিলেন নীলাচলে!

প্রকৃত কথা, প্রভুর তখন বৃন্দাবনে যাইবার সময় হয় নাই। তখন বৃন্দাবন জঙ্গলময়। মুসলমানের অত্যাচারে বৃন্দাবন ছারখারে গিয়াছে; সেখানকার অধিবাসী সমুদায় ভদ্রলোক পলায়ন করিয়াছে; কেবল যাহারা দরিদ্র ও মুর্খ তাহারাই সেখানে তখন বাস করিতেছে। তাই, তাঁহার যাইবার আগে, অগ্রহায়ণ মাসে, বৃন্দাবন তাঁহার বাসোপযোগী করিবার নিমিত্ত, শ্রীলোকনাথ ও ভূগর্ভকে সেখানে পাঠাইয়া দিয়াছেন।

ভক্তগণ আসিয়া তখন প্রভুকে শচীর আজ্ঞা নিবেদন করিলেন। প্রভু অমনি ভক্তিতে গদগদ হইয়া, "যে আজ্ঞা" বলিয়া, শেষে বলিতেছেন, "জননীর আজ্ঞাই আমার শিরোধার্য্য। আমার মনেও বড় ইচ্ছা ছিল যে আমি নীলাচল-চন্দ্রকে দর্শন করিব। তাহা হইল ভাল, আমার বাসনা পূর্ণ হইল।" বিবেচনা করিতে গেলে, নীলাচল ব্যতীত তখন প্রভুর থাকিবার উপযুক্ত স্থান আর একটিও ছিল না। ভারতবর্ষে তখন এই কয়েকটী প্রধান তীর্থস্থান ছিল,—পাণ্ডুপুর, বারাণসী ও নীলাচল। মুসলমানের উৎপাতে বৃন্দাবন তখন অরণ্যময়। পাণ্ডুপুর অতি দক্ষিণ দেশে, সেখানে সন্ন্যাসী ব্যতীত গৃহস্থের যাওয়ার সম্ভব ছিল না; বিশেষতঃ সে স্থান বাঙ্গালা হইতে তিন মাসের পথ দূরে। আবার কাশী যাওয়ার পথ অরাজকতায় একরূপ বন্ধ হইয়া গিয়াছিল। লোকনাথ ও ভূগর্ভ যখন বৃন্দাবনে গমন করেন, তখন তাঁহারা পূর্ণিয়া দিয়া ভারতবর্ষ ঘুরিয়া সেখানে উপস্থিত হয়েন। প্রভু অবশ্য বারাণসীতে থাকিতে পারিতেন, কিন্তু তাহা হইলে বাঙ্গালার গৃহস্থ ভক্তগণের তাঁহার নিকট যাওয়া প্রায়ই ঘটিত না। কেবল এক নীলাচল তখন সমৃদ্ধিশালী, বাঙ্গালার নিকট, অথচ হিন্দুদেশ। কটকের রাজা প্রতাপরুদ্রের রাজ্য তখন বাঙ্গালার

মেদিনীপুর ও চব্বিশ পরগণা পর্য্যন্ত ছিল। সে সীমা অতিক্রম করিয়া মুসলমানগণের যাইবার অধিকার ছিল না। এই নীলাচলে ভারতবর্ষের তাবৎ স্থান হইতে যাত্রিগণ যাইতেন। অতএব সমুদায় বিবেচনা করিতে গেলে, ইহাই প্রভুর বাসোপযোগী স্থান তাহার সন্দেহ নাই। যাত্রিগণ জগন্নাথ দর্শন করিতে যাইতেন, যাইয়া প্রভুকে পাইতেন, পাইয়া উদ্ধার হইতেন। বাঙ্গালার মধ্যে শ্রীনবদ্বীপ ব্যতীত অন্য কোন স্থানে যাত্রীর কি লোকের এরূপ সমবেত হইবার সম্ভব ছিল না।

অতএব ইহাই সাব্যস্ত হইল, প্রভু নীলাচলে বাস করিবেন। কেবল কবে যাইবেন, তাহাই সাব্যস্ত বাকি রহিল। প্রভু যাইবেন ভাবিয়া ভক্তগণ অতিশয় কাতর হইলেন, কিন্তু চেষ্টা করিয়া মনস্থির করিতে লাগিলেন। শচীদেবীর মনের কি ভাব তাহা বর্ণনা করিবার চেষ্টা আমরা করিব না। নিশি হইল, অমনি কীর্ত্তন আরম্ভ হইল। অমনি মৃদঙ্গ ও করতাল বাজিয়া উঠিল। ভক্তগণ বিমর্ষ, কিন্তু প্রভু প্রফুল্ল বদনে নৃত্যস্থলে প্রবেশ করিলেন। কীর্ত্তন বলি, কিন্তু প্রভুর সে কীর্ত্তন আর এক রূপ। দুই বাহু তুলিয়া, মধুর ভঙ্গি করিয়া, মুখে "হরিবোল" "হরিবোল" ধ্বনি করিয়া, মৃদঙ্গ ও করতালের তালে তালে, পায়ে নূপুর দিয়া নৃত্য। এই ত প্রভুর কীর্ত্তন। গীত গাইয়া, আলাপ করিয়া, কি কিছুকাল পর্য্যন্ত রঙ্গের মৃদঙ্গ বাজাইয়া, আসর জমকাইবার অবকাশ প্রভুর হইত না। তবে প্রভু যখন বসিয়া থাকিতেন, কি অন্তরালে থাকিতেন, তখন কীর্ত্তনে মুকুন্দ, বাসু, শ্রীবাস, রামানন্দ প্রভৃতি গান গাইতেন। প্রভু নৃত্যস্থলে প্রবেশ করিলে, যেমন সূর্য্য উদয়ে অন্ধকার দূরীভূত হয়, সেইরূপে লোকের মনে প্রভুকে সত্বর হারাইবেন বলিয়া যে উদ্বেগ, তাহা দূরীভূত হইত। ক্রমে সকলে একে একে নৃত্যে যোগ দিতে লাগিলেন। শ্রীঅদ্বৈত, প্রভুর

আগে দাঁড়াইয়া, তাঁহার মুখপদ্মে আঁখি রাখিয়া, বক্র হইয়া, থুথনীতে দক্ষিণ হস্ত দিয়া, ভ্রূকুটি করিয়া নৃত্য করিতেছেন। এই তাঁহার নৃত্যের ভঙ্গি। দুই পা জুড়িয়া, জোড়ে জোড়ে লম্ফ, নিত্যানন্দের নৃত্য। কিন্তু শ্রীনিত্যানন্দ বড় একটা নৃত্য করিতে পারিতেন না। প্রভু পাছে পড়িয়া যান বলিয়া দুই বাহু প্রসারিয়া প্রভুর পশ্চাতে দাঁড়াইয়া তাঁহার সঙ্গে সঙ্গে বিচরণ করিতেন। তাঁহার এই কার্য্যের সহকারী ছিলেন, গদাধর ও শ্রীখণ্ডের নরহরি।

শচী পিঁড়ায় বসিয়া, কাছে সীতাদেবী প্রভৃতি। শচী যে কীর্ত্তন দর্শন কি শ্রবণ করিতেছেন, তাহা নয়। পিঁড়ায় বসিয়া আছেন, তাহার প্রধান কারণ, নিমাই ঘুমান নাই, তিনি কিরূপে শুইবেন? দ্বিতীয় কারণ, নিমাই সম্মুখে, তাঁহাকে রাখিয়া কোথা যাইবেন? তৃতীয় কারণ, মনের ভাব যে, তিনি কাছে থাকিলে নিমাইয়ের একটু ভালরূপে রক্ষণাবেক্ষণ হইবে। তাই যখন নিমাই নৃত্য করিতে করিতে পড়িবার মত হইতেছেন, অমনি শচী উঠিয়া, "নিতাই" "নিতাই" করিয়া চিৎকার করিয়া বলিতেছেন, "ধর ধর নিতাই ধর, নিমাই পড়িয়া গেল।" কিন্তু নিতাই প্রাণপণে নিমাইকে রক্ষা করিতেছেন, তাঁহাকে সাবধান করিবার প্রয়োজন হইতেছে না। তবু মায়ের প্রাণ, শচী সর্ব্বদা নিতাইকে সাবধান করিতেছেন, তাই সেখানে বসিয়া আছেন। শচী বসিয়া সেখানে আপনাকে একাকিনী ভাবিতেছেন, কারণ কাছে বিষ্ণুপ্রিয়া নাই। মাঝে মাঝে সেই কথা মনে হওয়ায় শিহরিয়া উঠিতেছেন, আবার নিমাইকে নৃত্যে পড় পড় দেখিয়া উহা ভুলিয়া যাইতেছেন।

শচী যে ঠিক একা আছেন, তাহা নয়। কারণ শ্রীল মুরারি পিঁড়ার নীচে, তাঁহার অতি নিকটে দাঁড়াইয়া। মুরারিও শচীর প্রায়

পুত্রের ন্যায় নিজজন। মুরারি নৃত্যে যাইতে পারিতেছেন না, নৃত্যের যে আনন্দ তাহা তাঁহার আসিতেছে না। তিনি নৃত্যে যাইতেছিলেন, এমন সময়ে হঠাৎ শচীর প্রতি দৃষ্টি পড়িল। তাহাতে কীর্ত্তনানন্দের যে উদ্গম তাহা অন্তর্হিত হইল। শচীর কাছে অমনি দাঁড়াইয়া গেলেন, ও জননীর অবস্থা দর্শন করিতে লাগিলেন। তাহাতে তাঁহার হৃদয়ে যে দুঃখের তরঙ্গ উঠিতেছে, তাহা কীর্ত্তনানন্দে দূরীভূত করিতে পারিতেছেন না। মুরারি দেখিতেছেন, শচীর নয়ন কেবল নিমাইয়ের দিকে, নিমাইয়ের সঙ্গে সঙ্গে উহা বিচরণ করিতেছে। নিমাইকে পড় পড় দেখিয়া শচী ব্যস্ত হইয়া কখন অল্প উঠিতেছেন, কখন উঠিয়া দাঁড়াইতেছেন, কখন "বাপ নরহরি, বাপ নিতাই, ধর নিমাইকে, পলো" বলিয়া চীৎকার করিতেছেন।

ইহার মধ্যে নিতাই কি নরহরি একবার সামলাইতে পারিলেন না। সেই সুদীর্ঘ পুরুষ শচীর নন্দন, অমনি ছিন্নমূল তরুর ন্যায়, মৃত্তিকায় পড়িয়া গেলেন। প্রভু যেরূপ করিয়া পড়িলেন তাহাতে সকলেরই বোধ হইল যেন তাঁহার সমুদায় অস্থি ভঙ্গ হইয়া গেল। ভক্তগণ হাহাকার করিয়া উঠিলেন, আর শচীর কি দশা হইল ভাবিয়া দেখুন। তিনি প্রথমে "নিতাই ধর, পলো পলো" বলিয়া চীৎকার করিতে করিতে যখন দেখিলেন যে, নিতাই ঠেকাইতে পারিলেন না, তখন নিমাইয়ের পতন দেখিবেন না বলিয়া নয়ন মুদিলেন, পতন শব্দ শুনিবেন না বলিয়া দুই কর্ণে দুই অঙ্গুলি দিলেন। এইরূপে চক্ষু ও শ্রবণেন্দ্রিয় বদ্ধ করিয়া মনে মনে "গোবিন্দ" "গোবিন্দ" স্মরণ করিতে লাগিলেন। কিন্তু অধিকক্ষণ থাকিতে পারিলেন না। নিমাই চৈতন্য পাইলেন কি না দেখিবার নিমিত্ত নয়ন অর্দ্ধ উন্মীলিত করিলেন। যদি দেখিলেন, নিমাই চেতন পান নাই, তবে আবার নয়ন মুদিয়া গোবিন্দের

নাম স্মরণ করিতে লাগিলেন। যখন নিমাই চেতন পাইলেন, তখন দীর্ঘনিশ্বাস ছাড়িয়া বলিতেছেন, "বাঁচিলাম ঠাকুর! যখন নিমাই আছাড় খাইয়া পড়ে, তখন তুমি আমাকে অজ্ঞান করিও, যেন আমার তাহা দেখিতে না হয়।"

কিন্তু নিমাই আবার পড়িলেন। শচী একবার উঠিতেছেন, একবার বসিতেছেন। ক্রমে জ্ঞান হারাইতেছেন, শেষে প্রায় সমুদায় হারাইলেন, তখন চেঁচাইয়া বলিতে লাগিলেন, "ওরে তোরা কীর্ত্তনে ক্ষমা দে। রাত্রি অধিক হইয়াছে।" কিন্তু সেই আনন্দসূচক "হরিবোল" "হরিবোল" ধ্বনির মধ্যে কে তাঁহার কথা শুনে? তখন আবার বলিতেছেন, "তোরা নিমাইকে ছাড়িয়া দে, একটু ঘুমা'ক।" আবার বলিতেছেন, "আহা! বাছার আছাড়ে আছাড়ে হাড় ভাঙ্গিয়া গেল।" শচী আবার বলিতেছেন, "দেখেছ! লোকের রীতি দেখেছ? বাছা আমার সন্ন্যাস করিয়াছে বলিয়া কি উহার শরীরে ব্যথা লাগে না?" কিন্তু তবু কেহ তাঁহার কোন কথা শুনিতে পাইতেছেন না। তখন নাম ধরিয়া ডাকিতে লাগিলেন। "নিতাই" "নিতাই" "নিতাই" বলিয়া ডাকিয়া ডাকিয়া, তাঁহাকে খোসামোদ করিয়া বলিতেছেন, "নিতাই! নিমাই তোমার ছোট ভাই বলিয়া উহাকে একটু ধর।" নিতাই শুনিতে পাইলেন না। তাহার পরে, "শ্রীবাস" "শ্রীবাস," "নরহরি" "নরহরি" বলিয়া ডাকিলেন, তাঁহারাও শুনিলেন না। তখন যাহাকে সম্মুখে দেখিতেছেন, তাহাকে ডাকিয়া বলিতেছেন. "ওগো একবার অদ্বৈত আচার্য্যকে ডাকিয়া দাও ত?"

মুরারি সমুদায় দাঁড়াইয়া দেখিতেছেন। শচীর যত ভাব-তরঙ্গ, তাহা তাঁহার কাছে দাঁড়াইয়া মনোনিবেশপূর্ব্বক দর্শন করিতেছেন, আর মনে মনে বিচার করিতেছেন। কখন বা প্রভুর উপর রাগ হইতেছে, আর

বলিতেছেন, "প্রভু, একবার মায়ের দশাটি দেখে যাও।" মুরারি, শচীর দশা দেখিয়া; ভাবে এরূপ মুগ্ধ হইলেন যে, সে অবস্থাটী বর্ণনা করিয়া, "শ্রীঅদ্বৈত আঙ্গিনায় শচীর উক্তি" এই পদটী বান্ধিলেন—

ধর ধর ধর রে নিতাই, আমার গৌরে ধর। ধ্রু।
আছাড় সময়ে অনুজ বলিয়া বারেক করুণা কর॥
আচার্য্য গোসাঞি, দেখিহ নিতাই,
আমার আঁখির তারা।
না জানি কি ক্ষণে, নাচিতে কীর্ত্তনে,
পরাণে হইবে হারা॥
শুনহে শ্রীবাস, করেছে সন্ন্যাস,
ভূমিতলে গড়ি যায়।
সোণার বরণ ননীর পুতলী,
ব্যথা না লাগয়ে গায়॥
শুন ভক্তগণ, রাখহ কীর্ত্তন,
অধিক হইল নিশা।
কহয়ে মুরারি, শুন গৌরহরি,
দেখ হে মায়ের দশা॥

আচ্ছা ঠাকুরাণী, আজ যেন তোমার নিমাই তোমার কাছে আছেন, তুমি ইহার উহার খোসামোদ করিয়া তাঁহার প্রাণরক্ষা করিতেছ। কিন্তু দুই এক দিন পরে তিনি কোথা থাকিবেন? তখন তোমার নিমাই পড়িয়া গেলে কে ধরিবে? কিন্তু শচীর তাহা মনে নাই। এই যে জীবে জীবে গাঢ় আকর্ষণ, ইহার ন্যায় মনুষ্যের শ্রেয়ঃ আর নাই। অতএব এই আকর্ষণ জীবের সেব্য বস্তু। যিনি ইহাকে অবহেলা করেন, তিনি ঈশ্বরদত্ত যে প্রকৃতি তাহা উল্লঙ্ঘন করিয়া আপনাকে

রাক্ষস, অর্থাৎ একটী দৈত্য সৃষ্টি করিবার চেষ্টা করেন। এই যে জীবে জীবে আকর্ষণ, ইহা লক্ষ্য করিয়া লোকে বলে "সম্বন্ধ জীবনাবধি।" কিন্তু সম্বন্ধ যদি জীবনাবধি হইত, তবে জীবনের পরেও প্রিয়বস্তুর জন্য প্রাণ কান্দে কেন? শ্রীভগবানের যেরূপ প্রকৃতি, তাহাতে যদি সম্বন্ধ জীবনাবধি হইত, তবে জীবনের সঙ্গে সঙ্গে প্রিয়বস্তুর স্মৃতিও চলিয়া যাইত। প্রিয়বস্তুর সহিত এরূপ চির সম্বন্ধ যে, তাহাকে ভুলিব এরূপ মনে অনুভব করা যায় না। আপনার "আমিত্ব" বিস্মৃত না হইলে প্রিয়বস্তুকে বিস্মৃত হওয়া যায় না।

তুমি কে? ইহা একবার ঠাহুরিয়া দেখিলে বুঝিতে পারিবে যে, তুমি পূর্ব্বে একটি কর্দ্দমপিণ্ডের মত হইয়া জন্মগ্রহণ করিয়াছিলে। তাহার পরে তুমি এ জগতে যে যে শিক্ষা পাইয়াছ, সেই শিক্ষার ছাঁচে একটি স্বতন্ত্র বস্তু গঠিত হইয়াছ। সেই বস্তু তুমি, তুমি ত্রিজগতের অন্যের সহিত পৃথক। তোমার শিক্ষার মধ্যে, তোমার মা কে, বাবা কে, এই শিক্ষা পাইয়াছ। কে তোমার প্রিয়জন, কে পুত্র, কে ভ্রাতা, তাহাও শিক্ষা পাইয়াছ। এই সমুদায় শিক্ষাই তোমাকে অন্যান্য জীব হইতে পৃথক করিয়াছে। তুমি আপনাকে ধ্বংস না করিলে এ সমুদায় শিক্ষার ফল ভুলিতে পারিবে না। তোমার অবশ্য এক জন প্রিয়বস্তু আছে, আর অবশ্য তুমি বিয়োগ দুঃখ ভোগ করিয়াছ। কিন্তু দেখিবে যে, যদিও তোমার প্রিয়বস্তু আর এ জগতে নাই, তবু সে বস্তুটী ছবির স্বরূপ তোমার হৃদয়-মন্দিরের প্রাচীরে ঝুলিতেছে। যদি তাহাকে ভুলিতে পারিতে, তবে তাহার সহিত পুনর্মিলন না হইলেও হইতে পারিত। যখন সেই অতিশয় স্নেহশীল শ্রীভগবান্ তোমাকে তোমার প্রিয়জনকে ভুলিতে দিতেছেন না, তখন অবশ্য সে বস্তু তিনি তোমার নিমিত্ত রাখিয়াছেন। তুমি যখন চিরদিনেও এ সমুদায় সম্বন্ধ, আপনাকে

ধ্বংস না করিয়া, ভুলিতে পার না, তখন কি তুমি ভাবিতে পার যে, শ্রীভগবান্ চিরদিনের নিমিত্ত তোমাকে এই বিয়োগ-জনিত দুঃখ দিবেন? তুমি কি এরূপ নিষ্ঠুর হইতে পার? যদি তোমার শক্তি থাকিত, তবে কি শোকাকুল জননীর কোল হইতে তাহার পুত্রকে চিরদিন পৃথক রাখিতে পারিতে? তুমি এরূপ নিঠুরালী করিতে পার না, আর শ্রীভগবান্ করিবেন? তোমরা তাঁহাকে ভাব কি? তাঁহাকে এরূপ অপবাদ দিও না। তিনি যত মন্দই হউন, তোমা অপেক্ষা মন্দ নহেন। তুমি যে কার্য্য নিঠুর ভাব, তিনি তাহা করিতে পারিবেন কেন? নিমাই দুই এক দিন পরে কোথা যাইবেন ঠিকানা নাই, শচী তাহা ভুলিয়া পুত্র ধূলায় না পড়েন, ইহার নিমিত্ত ব্যস্ত হইতেছেন। মৃতপুত্র গঙ্গার ঘাটে লইয়া যাইতেছে, কিন্তু তাহার মস্তকে ছত্র ধরা হইয়াছে, পাছে তাহার মুখে রৌদ্র লাগে! এই যে জীবে জীবে সম্বন্ধ, ইহাই জীবের উপাস্য দেবতা, ইহারই অধিষ্ঠাত্রী দেবী শ্রীমতী রাধা, আর ইহার সেবা দ্বারাই শ্রীশ্রীব্রজেন্দ্রনন্দনকে, অর্থাৎ মাধুর্য্যময় শ্রীভগবান্‌কে, পাওয়া যায়।

প্রভাতে ভক্তগণ সকলে সাব্যস্ত করিলেন যে, তাঁহারা প্রভুকে এক এক দিন "ভিক্ষা" দিবেন। প্রভু এখন সন্ন্যাসী। প্রভুকে আর কেহ "ভোজন" করাইবেন, কি "নিমন্ত্রণ" করিবেন, এ কথা বলিবার যো নাই। প্রভুকে এখন "ভিক্ষা" দেওয়া যায়, আর প্রভুও "ভিক্ষা" ব্যতীত আর কিছু গ্রহণ করিতে পারেন না। কিন্তু পূর্ব্বে বলিয়াছি প্রভু শ্রীঅদ্বৈত্যের বাড়ী সন্ন্যাসের নিয়ম পালন করিতেছেন না। অর্থাৎ জননীকে সন্ন্যাসের যে দুঃখ তাহা কিছু দেখিতে দিবেন না, এই তাঁহার সংকল্প। ভক্তগণ প্রভুকে ভিক্ষা দিবেন এ কথা যখন প্রকাশ হইল, তখন শচী শুনিয়া বড় কাতর হইলেন। তিনি শ্রীবাস প্রভৃতিকে

ডাকিয়া বলিলেন, তোমরা নিমাইকে নিমন্ত্রণ করিবে আমি ইহাতে বাধা দিতে পারি না, কিন্তু আমার ইচ্ছা নিমাই আর যে কয়েক দিন এখানে থাকেন আমি আমার সাধ পূরিয়া তাঁহাকে খাওয়াই। তোমরা আবার তাঁহার দর্শন পাইতে পারিবে, আমার কিন্তু এই শেষ দেখা। তোমাদের অনুমতি পাইলে জনমের মত আমি নিমাইয়ের একবার সেবা করিয়া লই।"

এই কথা শুনিয়া ভক্তগণ তখনি সম্মত হইলেন। নিশিযোগে কীর্ত্তন, দিবাভাগে সুরধুনীতে স্নান, শচীর হস্তে অন্ন ভোজন, সমস্ত দিবা কৃষ্ণকথা, এইরূপে পঞ্চ দিবস অতীত হইল। প্রভু কবে কি করিবেন, কেহ কিছু জানেন না। পঞ্চ দিবস পরে প্রভাতে প্রভু প্রাতস্নান করিয়া আসিয়া বলিতেছেন, "আমি নীলাচলে চলিলাম।"

সকলে বলিয়া উঠিলেন,—"সেকি?" প্রভু নীলাচলে চলিলেন, এ কথা মুখে মুখে দাবানলের ন্যায় ব্যাপিয়া পড়িল।

যে যেখানে ছিলেন দৌড়িয়া আসিয়া প্রভুকে ঘিরিয়া ফেলিলেন। শচী এলো থেলো বেশে যত দূর পারেন দৌড়িয়া আসিয়া বসিয়া পড়িলেন।

নিমাইচন্দ্রের ভাব, যেন তখন সমুদায় ভুলিয়া গিয়াছেন, আর সকলে তাঁহাকে ঘিরিয়া না ফেলিলে অমনি অমনিই চলিয়া যাইতেন। কিন্তু শচী এবং ভক্তগণ যখন তাঁহাকে ঘিরিয়া ফেলিলেন, তখন প্রভুর সে ভাব গেল। তিনি যাইবেন বলিয়া সকলকে প্রবোধবাক্য বলিতে আরম্ভ করিলে, প্রথমেই শ্রীহরিদাস অতি কাতরে চরণতলে পড়িলেন; বলিতেছেন, "প্রভু! আমাকে তুমি কার কাছে রাখিয়া যাও। আমিত নীলাচলে যাইতে পারিব না।" হরিদাসের ন্যায় গম্ভীর ও বিজ্ঞ ভক্তের দশা দেখিয়া উপস্থিত সকলে তাঁহার প্রতি চাহিলেন। হরিদাস স্বভাবতঃ দীনের দীন, তাহার উপর তিনি দৈন্য করিতে থাকিলে দয়াময় প্রভু বড়

ক্লেশ পাইতেন। প্রভু কঠিন হইয়া বিদায় হইতে ছিলেন, কিন্তু হরিদাসের অবস্থা দেখিয়া তাঁহার নয়নে জল আসিল; বলিতেছেন, "হরিদাস! শান্ত হও। তোমার কাতরোক্তিতে আমার বুক ফাটিয়া যায়।"

ইহার তাৎপর্য্য এই যে, তখন হিন্দু মুসলমানে ঘোরতর সমর চলিতেছে, পরস্পরে মর্ম্মান্তিক হইয়াছে। উড়িষ্যা হিন্দুর রাজ্য, সে রাজ্যে মুসলমানের যাইবার অধিকার নাই। মুসলমান যদি সে রাজ্যে যাইত, তবে তাহাকে বধ করা হইত। সে ব্যক্তি ফকির হইলেও রাজদূত সন্দেহে বধ্য হইত। হরিদাস যদিও এখন পরম ভাগবত হইয়াছেন, তবু তিনি পূর্ব্বে মুসলমানই ছিলেন। অতএব তাঁহার নীলাচলে যাইবার অধিকার ছিল না। প্রভু বলিতেছেন, "হরিদাস! তুমি নিশ্চিন্ত হও। আমি তোমার জন্য শ্রীজগন্নাথদেবকে নিবেদন করিব, করিয়া তোমাকে সেখানে লইয়া যাইব।"

ভক্তগণ দেখেন যে, প্রভু চলিলেন। প্রভু যখন চলিলেন, তখন তাঁহাকে রাখে কাহার সাধ্য? কি বলিয়াই বা রাখেন? তবু তাঁহারা একটী কথা উঠাইলেন, সে এই যে, উড়িষ্যার হিন্দু-রাজার সহিত গৌড়ের মুসলমান পাতসাহের ঘোরতর সমর চলিতেছে। অতএব উড়িষ্যায় যাইবার পথ একেবারে বন্ধ হইয়া গিয়াছে। ভক্তগণ বলিলেন, "প্রভু! এরূপ যত দিবস থাকে, তত দিবস শ্রীক্ষেত্রে কেহ যাইতে পারিবে না। অতএব আপনি ক্ষান্ত হউন, পথ পরিষ্কার হইলে যাইবেন।" প্রভু উপহাস করিয়া বলিলেন, "নীলাচলচন্দ্রকে দর্শন করিতে যাইতেছি, আমাকে কে রোধ করিবে।" সে যাহা হউক, সকলে বুঝিলেন প্রভুকে আর রাখা যায় না।

তখন শ্রীঅদ্বৈত করযোড়ে বলিলেন, "প্রভু! আর কয়টা দিবস

থাকিয়া যাউন, আমাদের এই মনোবাঞ্ছা পূর্ণ করুন।" শ্রীঅদ্বৈতের কথা প্রভু পারতপক্ষে কখন উপেক্ষা করিতেন না। প্রভু একটু থামিয়া বলিলেন, "তাই হবে।" অমনি সকলে আনন্দে বিহ্বল হইলেন। একজন ব্রাহ্মণ প্রভুকে দাঁড়াইয়া দেখিতেছিলেন। প্রভু সেই গোলের মধ্যে দাঁড়াইয়া আছেন। প্রভুর হস্তে দণ্ড, গাত্র কাস্থাদ্বারা আবৃত, তিনি গমনোন্মুখ হইয়া সকলের সহিত কথা কহিতেছেন। এই নূতন ব্রাহ্মণতনয় প্রভুর সর্ব্বাঙ্গ ভাল করিয়া দেখিতে পাইতেছেন না, যেহেতু উহা কান্থা দ্বারা আবৃত। মুখখানি দেখিতেছেন চন্দ্রের ন্যায়। মনে ভাবিতেছেন, মুখখানি এত মিষ্ট, অঙ্গখানি না জানি কেমন! মুখখানি দেখিলাম, অঙ্গটি কি দেখিতে পাব না? প্রভুর শ্রীঅঙ্গ দর্শন করিবার নিমিত্ত ক্রমেই তাহার ব্যাকুলতা বাড়িতেছে, শেষে অধৈর্য্য হইয়া উন্মত্ততাবস্থা প্রাপ্ত হইলেন। তখন কর্ত্তব্যাকর্ত্তব্য জ্ঞানশূন্য হইয়া, সেই লোকের মাঝে, যে প্রভুকে স্পর্শ করিতে শ্রীঅদ্বৈতেরও ভয় করে, তাঁহার অঙ্গের কাঁথাখানি হঠাৎ বল করিয়া কাড়িয়া লইলেন। প্রভুর অঙ্গের কান্থা এইরূপে অপহৃত হইলে কিরূপ হইল? মুরারি বলিতেছেন, এইরূপ বোধ হইল যেন মেঘাবৃত চন্দ্র প্রকাশিত হইলেন। ব্রাহ্মণ তখন প্রভুর শ্রীরূপ দর্শন করিয়া বলিয়া উঠিলেন, "কি সুন্দর! কি সুন্দর!" ব্রাহ্মণের কাণ্ড দেখিয়া ভক্তগণ প্রথমে চমকিত হইয়াছিলেন, কিন্তু তাঁহারা যখন তাঁহার মনের ভাব বুঝিলেন, আর তাঁহার দশা দেখিলেন, তখন সকলে আনন্দে নিমগ্ন হইলেন,—প্রভু একটু লজ্জা পাইলেন।

শ্রীভগবান্ জীবকে রূপ আস্বাদন করিবার শক্তি দিয়াছেন। এই রূপ আস্বাদন-শক্তির নিগূঢ় প্রকৃতি কি, তাহা তিনিই জানেন। তিনি এই নিগূঢ় জানেন বলিয়া রূপ দুইরূপে বিভাগ করিয়া দিয়াছেন। যথা,

স্ত্রীলোকের রূপ ও পুরুষের রূপ। পুরুষের নিকট স্ত্রীলোক, ও স্ত্রীলোকের নিকট পুরুষ মনোহর করিয়াছেন। শ্রীভগবানের অচিন্তনীয় শক্তির কথা একবার মনে করুন। সুন্দরী স্ত্রীলোকের রূপ দেখিয়া পুরুষ মোহিত হইবে। আবার তাহাকে একটী স্ত্রীলোকের সম্মুখে ধর, তাহাতে যে কোন রূপ আছে, সে তাহা বুঝিতেই পারিবে না। সেইরূপ একটি রূপবান্ পুরুষের রূপ দেখিয়া স্ত্রীলোকের নয়নে জল আসিবে, কিন্তু অন্য পুরুষে তাহার রূপের মাধুর্য্য বুঝিতে পারিবে না। তাহাকে দেখিয়া কোন পুরুষ এমনও ভাবিতে পারে যে, তাহার রূপ ত নাই, প্রত্যুত সে নিতান্ত কুৎসিৎ। তাই, শ্রীভগবান্ স্ত্রীলোকের রূপ আস্বাদন করিবার শক্তি কি প্রকৃতি ভাবিয়া পুরুষের সৃষ্টি করিয়াছেন এবং পুরুষের প্রকৃতি মনে রাখিয়া স্ত্রীলোকের সৃষ্টি করিয়াছেন।

আবার জীবের এই প্রকৃতি জানিয়া তিনি স্বয়ং মনোহর রূপ ধরিয়া থাকেন। তিনিই জানেন কি প্রকার রূপ ধরিলে জীব মোহিত হইবে। শ্রীমতী বলিতেছেন, বন্ধু—

এনা ছাঁদে কেনা বান্ধে চূড়।
চূড়ায় মজালে জাতি কুল॥ ধ্রু
কার না আছে ও দুটি নয়ন।
তোমার অরুণ করুণ আঁখি আন॥"

শ্রীমতী বলিতেছেন, "বন্ধু, চূড়া অনেকেই বাঁধে, তুমি যে ছাঁদে বাঁধিয়াছ, ওরূপ ছাঁদেও সকলেই বাঁধে, তবু তোমার চূড়া আর এক প্রকার কেন হয়? তোমার যেমন দুটি চোক, উহা ত সকলেরই আছে, কিন্তু তোমার চোখে এরূপ প্রাণ কাড়িয়া লয় কেন?" ইহার উত্তর এই, তিনি রূপের সূক্ষ্মতত্ত্ব অবগত আছেন।

শ্রীভগবানের রসজ্ঞান আছে, তাই তাঁহার নাম রসিকশেখর। তুমি

ভাবিতে পার যে, যদি শ্রীভগবান্, শ্রীকৃষ্ণ কি গৌর রূপ ধরিয়া তোমার সম্মুখে আইসেন, হয়ত তুমি কোন সুখ পাইবে না। চাহিয়া থাকিবে, আর সুখ না পাইয়া বড় মনস্তাপ পাইবে, আর আশা ভঙ্গ হইবে। সে ভয় তোমার নাই। যদি তিনি আইসেন তবে তাহার উত্তম আয়োজন করিয়াই আসিবেন। তুমি জান না, কিন্তু তিনি জানেন, কিসে তুমি মোহিত হইবে। তিনি যখন তোমাকে দর্শন দিবেন, তখন তিনি তোমার নিকট সর্ব্বাঙ্গসুন্দর হইয়া আসিবেন, আর তখন তুমি এই প্রার্থনা করিবে, যথা, "হে নাথ! হে সুন্দর! হে নয়নানন্দ! হে বঁধু! আমাকে এক লক্ষ চক্ষু দাও। তোমার রূপ আমার এ দুটী আঁখিতে ধরিতেছে না।" বিজয় আখরিয়া শ্রীগৌরাঙ্গের একখানি হস্ত দেখিয়া সাত দিবস উন্মাদ ছিলেন। শ্রীবাসের মুসলমান দরজীও শ্রীগৌরাঙ্গের গুহ্যরূপ চকিতের মত দেখিয়া, "দেখেছি" "দেখেছি" বলিয়া সাত দিবস পাগল ছিল।

এইরূপ রসাস্বাদনই জীবের চরম গতি। জীব সংসার পাতাইয়া, অর্থাৎ পিতা, মাতা, স্ত্রী, পুত্র, কন্যা, ভ্রাতা, ভগ্নী, স্বদেশবাসী ইত্যাদি লইয়া যে রস শিক্ষা করে, এই রসদ্বারা সাধনাকে শ্রীভগবানের মধুর ভজন বলে।

শ্রীনিমাই শ্রীঅদ্বৈতের অনুরোধে আর কয়েক দিবস বাস করিলেন। এইরূপে শ্রীঅদ্বৈত দশ দিবস মহোৎসব করিলেন।* আবার—

সন্ন্যাস করিল প্রভু কারও নাহি মনে।
আনন্দে গোঁয়ায় দিবা রাত্রি সংকীর্ত্তনে॥

শ্রীনিমাই যাইবেন, প্রভাতে এই কথা বলিলেন। এই কথা বলিলে

* শচীর আনন্দ বাড়ে দেখি পুত্র-মুখ।
ভোজন করয়ে পূর্ণ হৈল নিজ সুখ॥—চরিতামৃত।

সকলে আসিয়া প্রভুর চতুর্দ্দিকে দাঁড়াইলেন, শচীও আইলেন। প্রভু মাঝখানে বসিয়া, শচী অগ্রে, ভক্তগণ চারিপার্শ্বে। প্রভু গম্ভীর স্বরে বলিলেন, "তোমরা আমার বান্ধব, আমাকে অহৈতুকী প্রীতি করিয়া থাক। আমি যে, সে ঋণ শোধ করিব এমন আমার কিছুই নাই। তোমরা গৃহে গমন কর। যাইয়া দিবানিশি শ্রীকৃষ্ণ-ভজন কর। আমি নীলাচলে চলিলাম, দেখি যদি নীলাচলচন্দ্র আমাকে দয়া করেন।" ইহা বলিতে অর্থাৎ নীলাচলচন্দ্রের স্মরণ মাত্র, প্রভুর নয়ন জলে ভরিয়া আইল, কিন্তু সময় বুঝিয়া কষ্টে ধৈর্য্য ধরিলেন। প্রভু এই কথা বলিয়া উঠিয়া দাঁড়াইলেন, ও "হরিবোল" হরিবোল" বলিয়া চলিলেন। শচী উঠিয়া পুত্রের গলা ধরিবার চেষ্টা করিলেন, কিন্তু পারিলেন না।

প্রভু যাইবার অগ্রে কি করিলেন তাহা বাসুঘোষের সংক্ষেপ বর্ণনায় দেখুন—

শ্রীপ্রভু করুণ স্বরে ভকত প্রবোধ করে,
কহে কথা কান্দিতে কান্দিতে।
দুটি হাত যোড় করি, নিবেদয়ে গৌরহরি,
সবে দয়া না ছাড়িহ চিতে॥
ছাড়ি নবদ্বীপ বাস, পরিনু অরুণ বাস,
শচী বিষ্ণুপ্রিয়ারে ছাড়িয়ে।
মনে মোর এই আশ, করি নীলাচল বাস,
তোমা সবা অনুমতি লয়ে॥
নীলাচল নদীয়াতে, লোক করে যাতায়াতে,
তাহাতে পাইবে তত্ত্ব মোর।
এত বলি গৌরহরি, নমো নারায়ণ করি,
অদ্বৈতে ধরিয়া দিছে কোর॥

শচীরে প্রবোধ দিয়ে, তার পদধূলি লয়ে,
নিরপেক্ষ যাত্রা প্রভু কৈল।
এরূপ করুণ বোলে, গোরা যায় নীলাচলে,
শান্তিপুর ক্রন্দনে ভরিল॥

তখন শচীর দশা কি হইল? যথা, শ্রীচৈতন্যমঙ্গলে—

চেতন হরিল শচী কান্দিতে না পায়।
ধরিবারে চাহে নিজ পুত্রের গলায়॥

এদিকে হরিদাস অতি আর্ত্তনাদে চরণে পড়িলেন, পড়িয়া করুণস্বরে কান্দিতে লাগিলেন, সে ক্রন্দনে সকলের হৃদয়ের বন্ধন ছিন্ন হইয়া গেল ও সকলে একস্বরে একেবারে কান্দিয়া উঠিলেন। প্রভু বলিলেন, "হরিদাস! তুমি যেরূপ করিয়া আমার চরণ ধরিলে, তুমি আমাকে এই কৃপা কর যে আমিও এইরূপ কাতরে শ্রীনীলাচলচন্দ্রের চরণ ধরিতে পারি।" নীলাচলচন্দ্রের নাম করিতে আবার প্রভুর নয়ন জলে পূরিয়া আসিল।

ভক্তগণ বুঝিলেন প্রভুকে আর রাখিতে পারিবেন না। তবু যাবৎ শ্বাস তাবৎ আশ, মনুষ্য আশা ছাড়িতে পারে না। আর একবার প্রাণপণে চেষ্টা করিবেন ভাবিয়া, শ্রীবাস মুখপাত্র হইয়া প্রভুকে বলিতে লাগিলেন—

"প্রভু! আমরা ছার, তুমি স্বতন্ত্র পুরুষ; আমরা মলিন, তুমি পবিত্র; আমরা ক্ষুদ্রবুদ্ধি, তুমি জ্ঞানময়; আমরা মায়ায় অভিভূত, তুমি তাহার অতীত; আমরা তোমার গতিরোধ কিরূপে করিব? চেষ্টা করাও আমাদের পক্ষে অপরাধ। কিন্তু প্রভু, আমরা মুগ্ধজীব, আমাদের তুমি যেরূপ প্রকৃতি দিয়াছ, তাহার অধীন হইয়া তোমাকে কিছু বলিব, প্রভু ক্ষমা করিবে। তুমি অসাধনে হঠাৎ উপস্থিত

হইয়া তোমার বিনোদলীলা দেখাইলে, আবার এখন ভুবন অন্ধকার করিয়া তোমার এই অসহনীয় লীলা দেখাইতে চলিলে। কেন? আমাদের অপরাধ? আমরা কি অপরাধে এ সম্পত্তি হইতে বঞ্চিত হই? তুমি যাইতেছ তাহা নহে, আমাদের প্রাণ, মন, বুদ্ধি, এমন কি পঞ্চেন্দ্রিয় পর্য্যন্ত, লইয়া যাইতেছ। আমরা থাকিব কিরূপে? প্রভু! তুমি বলিতে পার যে, আমরা যাহা অসাধনে পাইয়াছি সেই বিস্তর। আমরা ছার, কিন্তু তুমি যাঁহার উদরে জন্ম লইয়াছ, আর যাঁহাকে পদসেবার অধিকারী করিয়াছ, সেই শচী ও বিষ্ণুপ্রিয়া ঠাকুরাণীর অবস্থা একবার মনে কর দেখি? মা জননী তোমার সম্মুখে, তাঁহার দশা একবার চেয়ে দেখ। বিষ্ণুপ্রিয়া নদীয়ায় বসিয়া কান্দিতেছেন, তাঁহার ক্রন্দনে পৃথিবী বিদরিয়া গেল, পশু-পক্ষী, পাতা-লতা, পাষাণ পর্য্যন্ত ঝুরিতেছে। * প্রভু! জীবকে করুণা করিতে যাইতেছ, নিজজনকে কি অপরাধে দুঃখ দিতেছ? ন'দের ধন ন'দে চল। আমাদের ন'দের চাঁদ এখন নীলাচলে উদয় হইতে চলিলেন, ইহা কি আমাদের প্রাণে সহে? প্রভু, বিনোদলীলা করিলে, করিয়া জীবগণকে বৃন্দাবনের সম্পত্তি দেখাইল। কীর্ত্তনসমুদ্র মন্থন করিয়া সুধা উঠাইলে, উঠাইয়া সমস্ত জগৎ উন্মত্ত করিলে, এখন কেন বিষ উঠাইতে যাইতেছ? ন'দে চল, সংকীর্ত্তন কর, তোমার জীবগণের আর কি সম্পত্তির প্রয়োজন? নাগরবেশ ধরিয়া আমাদের চিত্ত আকর্ষণ করিয়া, এখন কাঙ্গাল হইয়া সম্মুখে উদয় হইলে। দ্বারে দ্বারে ভিক্ষা করিবে।

হের দেখ তোর মাতা শচী অনাথিনী।
কান্দনাতে যায় উহার দিবস রজনী॥
বিষ্ণুপ্রিয়া কান্দনাতে পৃথিবী বিদরে।
পশু পক্ষী লতা পাতা এ পাষাণ ঝরে॥—চৈতন্যমঙ্গল।

শ্রীবিষ্ণুপ্রিয়া-সেবিত চরণ দুখানিতে হাঁটিয়া হাঁটিয়া ব্রণ হইবে। * বৃক্ষতলে শয়ন করিবে, ভিক্ষা না পাইয়া উপবাস করিবে, ইহা অপেক্ষা আমাদের কোটি বার মরণ ভাল। প্রভু! আমাদের বুকে নিজ হাতে শেল মারিও না।" শ্রীবাস এইরূপ বলিতেছেন, আর সকলে, কেহ প্রভুর পায় ধরিলেন, কেহ মৃত্তিকায় পড়িলেন, কেহ বা করযোড়ে প্রভুর মুখ পানে চাহিয়া চীৎকার করিয়া, কান্দিতে লাগিলেন।

তাহার পর শ্রীবাস আবার বলিতে লাগিলেন, "প্রভু! শচীমায়ের নিকট কি বলে বিদায় হইবে? বিষ্ণুপ্রিয়া এ কথা শুনিবামাত্র মরিবেন। আমরা আর কি তোমার চন্দ্রমুখ দেখিব না? আর কি তোমার নৃত্য দেখিব না? আর কি আমাদিগকে নাচিতে নাচিতে কোলে করিবে না? আর কে আমাদিগকে মধুর দর্শন করিয়া প্রেমানন্দে ভাসাইবে? হা কষ্ট! হা কষ্ট! এই জন্যই কি, আমাদের পাষাণ হৃদয় কোমল করিয়াছিলে, যে ভাল করিয়া দুঃখ দিবে?"

তিনটী বস্তু শ্রীগৌরাঙ্গের কণ্টক। প্রিয়া, জননী ও ভক্তগণ। একটী আপদের হাত এড়াইয়াছেন, যেহেতু বিষ্ণুপ্রিয়া শ্রীনবদ্বীপে। ভক্তগণ ও জননী প্রভুকে ফিরাইয়া আনিবেন, এই ভরসা অবলম্বনে, আশা-পথ চাহিয়া তিনি নদীয়ায় রহিয়াছেন। কিন্তু তবু দুইটী কণ্টক সম্মুখে, জননী ও ভক্তগণ। জননী, পুত্রকে নীলাচলে থাকিতে অনুমতি

* একেশ্বর কেমনে হাঁটিয়া যাইবে পথে।
ক্ষুধায় তৃষ্ণায় অন্ন মাগিবে কাহাকে?
শচীর দুলাল তুমি দুর্ল্লভ চরিত।
দুখানি চরণ বিষ্ণুপ্রিয়ার সেবিত॥
ভক্তগণ অমিয় নয়ন দিঠি পাতে।
এ দেহ প্রেমার তনু বাড়ে হাতে হাতে॥—চৈতন্যমঙ্গল।

দিয়াছেন। সুতরাং প্রভুর জননী, দার্ঢ্য অবলম্বন করিয়া, চুপ করিয়া বসিয়া আছেন। কেবল নিমিষহারা হইয়া পুত্রের মুখ দেখিতেছেন। সুতরাং এ আপদটী বড় বাধা দিতেছেন না। এখন ভক্তগণকে বুঝাইয়া নিরস্ত করিতে পারিলেই তাঁহার মনস্কামনা সিদ্ধি হয়। প্রভু জননীর দিকে চাহিয়া একটু হাস্য করিলেন। হাস্য করিলেন বটে, কিন্তু অন্তর কারুণ্যরসে পূর্ণ রহিয়াছে, নয়নদ্বয় তাহার সাক্ষ্য দিতে চাহিতেছে, আর প্রভু তাহাদিগকে নিবারণ করিতেছেন। প্রভু একটু হাস্য করিয়া বলিলেন, "তোমরা শান্ত হও। মা! আমার মনের কথা শ্রবণ কর। আমি নীলাচলে বরাবর বাস করিব। আমি আসিব, তোমরা যাইবে, সুতরাং সর্ব্বদা দেখা সাক্ষাৎ হইবে।"

এই কথা বলিলে কোন ভক্ত বলিলেন, "প্রভু! এই কি ঠিক? তোমাকে আমাদের আর বিশ্বাস নাই। তুমি সত্য করিয়া বল যে নীলাচলে তোমার বরাবর বাস হইবে?" ইহাতে প্রভু বলিলেন, "আমি সত্য করিলাম, নীলাচলে আমি বরাবর বাস করিব।"*

এই কথা শুনিয়া সকলে একটু আশ্বস্ত হইলেন। সকলে ভাবিলেন, প্রভু যদি নীলাচলে বাস করেন, তবে সে বিংশতি দিবসের দূরের পথ বই নয়। সেখানে যাইয়া তাঁহাকে দর্শন করিলেই হইবে।

শচী ধীরে ধীরে বলিলেন, "নিমাই! তোমার মুখ কি আমি আর দেখিতে পাইব?" প্রভুর নয়ন আর কথা শুনে না, কিন্তু নিজে শক্তি-ধর, নয়নকে বাধ্য করিলেন, উহা হইতে বারি পড়িতে দিলেন না। প্রভু বলিলেন, "মা! আমি পূর্ব্বে বলিয়াছি, এখনও বলিতেছি, আমি আসিয়া তোমার চরণ দর্শন করিব।"

* সত্য সত্য করি প্রভু বলে বার বার।
নীলাচলে বাস সত্য হইবে আমার॥—চৈতন্যমঙ্গল।

এখানে একটী কাহিনী বলিতে হইবে। প্রভুর পিতার নাম জগন্নাথ, পিতামহের নাম উপেন্দ্র। বাড়ী শ্রীহট্টের ঢাকাদক্ষিণ গ্রাম। প্রভুর খুল্লতাত-তনয় প্রদ্যুম্ন মিশ্র। তিনি "শ্রীকৃষ্ণচৈতন্য উদয়াবলী" নামক গ্রন্থ প্রণয়ন করেন। সে খানি মুদ্রাঙ্কিত হইয়াছে। সেই গ্রন্থে লেখা আছে যে, প্রভু যখন শান্তিপুর পরিত্যাগ করেন তখন শচী তাঁহাকে একটী কথা বলিয়াছিলেন। সে গ্রন্থে দেখিতে পাই যে প্রভুর পিতামহীর নাম শোভাদেবী। নিমাই জন্মিবার পূর্ব্বে যখন শচী ও জগন্নাথ ঢাকা-দক্ষিণ গ্রামে গমন করেন, তখন শোভাদেবী স্বপ্নে দেখিতে পান তাহার পুত্রবধূর অর্থাৎ শচীর গর্ভে স্বয়ং শ্রীভগবান্ প্রবেশ করিয়া বলিতেছেন, "তুমি তোমার বধূকে সত্বর শ্রীনবদ্বীপে পাঠাইয়া দাও, আমি শ্রীনবদ্বীপ ব্যতীত অন্য কোন স্থানে ভুমিষ্ট হইব না।" এই আজ্ঞা শুনিয়া প্রাতে শোভাদেবী শচীকে সমুদায় বৃত্তান্ত বলিয়া বলিলেন যে, "তুমি শ্রীনবদ্বীপে গমন কর, তোমার উদরে শ্রীভগবান্ জন্মগ্রহণ করিবেন। কিন্তু মা, তুমি আমার নিকট একটী কথা অঙ্গীকার করিবে। শ্রীভগবান্ তোমার পুত্র হইবেন, তুমি অবশ্য একবার আমাকে তাঁহাকে দেখাইবে।" শচী স্বীকার করিলেন। আর এখন শান্তিপুর হইতে পুত্র চলিয়া যাইতেছেন দেখিয়া, সেই কথা মনে হওয়ায়, তাঁহাকে আপনার শ্বাশুড়ীর নিকট প্রতিজ্ঞার কথা বলিলেন। নিমাইও মাতার প্রতিজ্ঞা পালনার্থে এক দেহ শান্তিপুরে রাখিয়া অন্য দেহ ধরিয়া অন্তরীক্ষে শ্রীহট্ট গমন করিয়া পিতামহীকে দর্শন দিয়াছিলেন। এই কাহিনী উপরি উক্ত গ্রন্থে বিস্তারিত বর্ণিত আছে। এখন শান্তিপুরের কথা শ্রবণ করুন।

• জননীকে দর্শন দিবেন এই কথা বলিয়া প্রভু আবার বলিলেন, "হরিবোল"। হরিবোল শব্দটী চিরকাল বড় মধুর, সে সময়ে শ্রীগৌরাঙ্গের কৃপায় আরো মধুর হইয়াছিল। আবার এই চারিটি অক্ষর শ্রীগৌরাঙ্গের

নিজ মুখে কি মধুর লাগিত, তাহা অক্ষরের দ্বারা বর্ণনা করা অসাধ্য। কিন্তু তখন শ্রীগৌরাঙ্গের মুখে "হরিবোল" শব্দটী বজ্রের ন্যায় শ্রুতি-দুঃখকর বোধ হইল।

রসলোলুপ পাঠক একবার "অক্রুর-সংবাদ" গীত শ্রবণ করিবেন। গীত শ্রবণ সময় শ্রীগৌরাঙ্গকে শ্রীকৃষ্ণ ভাবিবেন, শচীকে যশোদা ভাবিবেন, ভক্তগণকে গোপী ভাবিলেন, আর শ্রীমতী রাধা যে কুঞ্জের আড়ালে দাঁড়াইয়া গমন দর্শন করিতেছিলেন, তাহা শ্রীনবদ্বীপে বিষ্ণুপ্রিয়াকে ভাবিবেন; তাহা হইলে শ্রীগৌরাঙ্গের শান্তিপুর-ত্যাগ-লীলা কিছু অনুভব করিতে পারিবেন।

এ বোল বলিয়া প্রভু বলে হরিবোল।
সত্বর চলিল, উঠে ক্রন্দনের রোল ॥—চৈতন্য মঙ্গল।

আর সকলে দাঁড়াইয়া, কেবল শচী বসিয়া।

তাঁরে প্রদক্ষিণ করি করিলা গমন।
এথা আচার্য্যের ঘরে উঠিল ক্রন্দন ॥—চৈতন্য চরিতামৃত।

কবি কর্ণপুর, প্রভুর বিদায়, এইরূপে বর্ণন করিয়াছেন—

মায়ের চরণে প্রভু কৈল নমস্কার।
শচীর নয়নে বহে অবিচ্ছিন্ন ধার ॥
প্রভু বলে "মাতা দুঃখ না ভাবহ মনে।
সর্ব্ব সিদ্ধি হইবেক কৃষ্ণ আরাধনে ॥
যদি আমা প্রতি শ্রদ্ধা আছে সবাকার।
কৃষ্ণ ভজ তবে সঙ্গ পাইবে আমার ॥"

প্রভু যদি চলিলেন, শান্তিপুর তাঁহার পশ্চাৎ চলিল, কেবল শচী ছাঁড়া। শচী পুত্রকে যাইতে অনুমতি দিয়াছেন, তিনি আর কি বলিয়া চলিবেন। তিনি বসিয়া দীপ্তিহীন লোচনে, পুত্রের গমন নিরীক্ষণ করিতে লাগিলেন।

ধাইয়া চলিলা পাছে সব ভক্তগণ।
কেহ নাহি পারে সম্বরিবারে ক্রন্দন ॥
কান্দিতে কান্দিতে সব প্রিয় ভক্তগণ।
উঠেন পড়েন পৃথিবীতে অনুক্ষণ ॥

যখন সমস্ত শান্তিপুর প্রভুর পশ্চাৎ পশ্চাৎ চলিলেন, তখন প্রভু ফিরিয়া দাঁড়াইলেন। বলিলেন, "হে আমার প্রাণপ্রতিম বন্ধুগণ! তোমরা গৃহে গমন কর। গৃহে গমন করিয়া শ্রীকৃষ্ণকীর্ত্তন কর। তোমরা ভাবিতেছ, আমার বিহনে তোমরা দুঃখ পাইবে। তাহা, কেবল তোমরা কেন, আমার জননীও পাইবেন না। শ্রীকৃষ্ণকীর্ত্তনে ডুবিলে জীবের দুঃখ থাকে না। তোমাদের সেই বহুমূল্য সম্পত্তি রহিল। তবে আমার নিমিত্ত বিরহকষ্ট,—তাহার ঔষধ আমি আবার বলিতেছি। যিনি অনুরাগে শ্রীকৃষ্ণভজন করিবেন, তিনি আপনার ক্রোড়ে আমায় দেখিতে পাইবেন। প্রভু বলিতেছেন—

কাহারো হৃদয়ে নাহিবেক দুঃখ শোক।
সংকীর্ত্তন-সমুদ্রে ডুবিবে সর্ব্বলোক ॥
কিবা বিষ্ণুপ্রিয়া কিবা মোর মাতা শচী।
যে ভজয়ে কৃষ্ণ তার কোলে আমি আছি ॥—চৈতন্য মঙ্গল।

ইহা বলিয়া প্রভু সজল নয়নে, করযোড়ে ভক্তগণকে তাঁহার পশ্চাৎ যাইতে নিষেধ করিতে লাগিলেন। সেই কারুণ্যপূর্ণ নয়ন দেখিয়া ভক্তগণ দাঁড়াইলেন, আর অগ্রবর্ত্তী হইতে পারিলেন না।

এই সংসার দুঃখের স্থান। রোগ, শোক, নৈরাশ্য, দারিদ্র্য, প্রভৃতি ব্যাঘ্র, সর্প, ভল্লুক এই সংসার-অরণ্যে সর্ব্বদা বিচরণ করিতেছে। জীব ভবসাগর পার হইতে পারিবে সেই নিমিত্ত করুণাময় শ্রীগৌরাঙ্গ জীবের ঘরে ঘরে হরিনাম বিলাইলেন, কিন্তু জীব যে সংসারে দুঃখ পায় তাহার

কি কিছু তিনি করেন নাই? স্বদেশ ও নিজ পরিবার ত্যাগের সময় শ্রীপ্রভু আজ্ঞা করিয়া যান যে, "হে জীবগণ! দুঃখের একমাত্র ঔষধ ভগবদ্‌গুণ-কীর্ত্তন; সেই কীর্ত্তন কর, সুধাসমুদ্র উঠিবে, তাহাতে অবগাহন কর, করিলে দুঃখ আর থাকিবে না।" অতএব হে পুত্রশোকিন! যদি পুত্র-বিয়োগরূপ বাণে বিদ্ধ হইয়া থাক, তবে তুমি একদল কীর্ত্তনীয়া আনিয়া শ্রীভগবানের জয় দিয়া এইরূপ একটী গান শ্রবণ করিবে ঃ—

কি দিব কি দিব বঁধু মনে করি আমি।
যে ধন তোমারে দিব সেই ধন তুমি॥
তুমি ত আমার বঁধু সকলি তোমার।
তোমার ধন তোমায় দিব কি দায় আমার॥
সকলি তোমারি দেওয়া আমার কিবা আছে।
বাছিয়া লও হে বন্ধু যাহা তোমার ইচ্ছে॥
নরোত্তম দাসে কহে শুন গুণমণি।
তোমার অনেক আছে, আমার কেবল তুমি॥

কোন অতিশয় বুদ্ধিমান্ ও সূক্ষ্মদর্শী পাঠক এখানে জিজ্ঞাসা করিতে পারেন যে, "শ্রীকৃষ্ণ-ভগবদ্‌গুণ কীর্ত্তনে, সংসারে রোগশোকাদিরূপ দুঃখ কিরূপে নাশ হইবে? জড় পদার্থের সহিত অজড় পদার্থের কি সম্বন্ধ আছে?" এ প্রভুর কথা, অতএব তাঁহারই ইহার উত্তর দেওয়া উচিত, আমি কিরূপে দিব? তবে যাহা চক্ষে দেখিয়াছি তাহা বলিতে পারি। শ্রীভগবদ্‌গুণ-কীর্ত্তনে চিত্ত-দর্পণ নির্ম্মল হয়, ও অনেক দুঃখ যে কেবল ভ্রম মাত্র, তাহা তাহাতে দেখা যায়। আর অনেক আনন্দ, যাহা এখন লুক্কায়িত আছে, তাহা নয়নগোচর হয়; দ্বিতীয়তঃ, তিনি যে শিয়রে জাগরিত হইয়া আমাকে রক্ষা করিতেছেন, কীর্ত্তনে এ জ্ঞানটি প্রস্ফুটিত হয়। এ জ্ঞান যে পরিমাণে প্রস্ফুটিত হয়, সেই পরিমাণে দুঃখের শক্তি

হ্রাস হয়। তুমি যদি পুত্রশোক পাইয়া, ভক্তি করিয়া, উল্লিখিত নরোত্তমের পদটী গাইতে পার, তবে শ্রীভগবান্ অতিশয় লজ্জা পাইবেন, পাইয়া আপনি শ্রীহস্তে তোমার নয়নজল মুছাইবেন, আর আপনি তোমার পুত্র হইতে স্বীকার করিবেন।

শ্রীগৌরাঙ্গ যখন কাতর হইয়া ভক্তগণকে তাঁহার পশ্চাৎ যাইতে নিষেধ করিতে ল. ‍িলেন, তখন ভক্তগণ আর যাইতে পারিলেন না, চিত্র পুত্তলিকার ন্যায় দাঁড়াইয়া গেলেন। প্রভু আবার "হরিবোল" বলিয়া দ্রুত গমনে চলিলেন।

এবার তাঁহার সঙ্গিগণ ছাড়া ভক্তেরা আর কেহ গেলেন না। তবে শ্রীঅদ্বৈত আচার্য্য চলিলেন। শ্রীঅদ্বৈত আচার্য্য কিরূপ চলিতেছেন তাহা শ্রবণ করুন। প্রভু দ্রুত গমনে চলিতেছেন। আচার্য্য পশ্চাতে তাঁহার সহিত কষ্টে শ্রষ্টে যাইতেছেন। যাইতেছেন কাঁকালি অবলম্বন করিয়া; বদন বিরস, তাহা হইতে বিন্দু বিন্দু ঘর্ম্ম পড়িতেছে, নয়নে জল মাত্র নাই।* প্রভু দেখিলেন যে শ্রীআচার্য্য ব্যতীত আর সকলেই তাঁহার পশ্চাতে আসিতে নিরস্ত হইয়াছেন। প্রথমে প্রভু আচার্য্যকে লক্ষ্য করিলেন না, কিন্তু যখন দেখিলেন তিনি পশ্চাৎ ছাড়িলেন না, আর অতি কষ্টে আসিতেছেন, তখন প্রভু ফিরিয়া দাঁড়াইলেন। বলিলেন, "আমি কেবল আপনার ভরসায় সন্ন্যাসরূপ দুরূহ কার্য্যে সাহসী হইয়াছি। আমি গৃহত্যাগ করিলে সকলে ব্যাকুলিত হইবেন, আর আপনি তাঁহাদিকে সান্ত্বনা করিবেন। আপনি যদি অধীর হয়েন, তবে আর আমার যাওয়া হয় না। আমরা সকলে আপনার আশ্রিত। মাতৃ-আজ্ঞায় আমি নীলাচলে বাস করিতে চলিলাম। আপনি আমার

* উত্তরিলা আচার্য্য কাঁকালি অবলম্বে।
বয়ান বিরস ঘর্ম্ম বিন্দু বহে তাহে॥—চৈতন্য মঙ্গল॥

মাতাকে প্রতিপালন ও সান্ত্বনা করিবেন, ভক্তগণকে নিরুপদ্রবে রাখিবেন। কিন্তু আপনি যদি এরূপ অধীর হন, তবে ত কেহ প্রাণে বাঁচিবে না।

শ্রীঅদ্বৈত সমুদায় কথা শুনিতেছেন। শ্রীগৌরাঙ্গ কথা ক্ষান্ত দিতে না দিতেই তিনি বলিলেন, "প্রভু! আগে আমার কথা শ্রবণ কর, পরে তিরস্কার করিও। তুমি আমাদের সকলের প্রাণ। তুমি এই নবীন বয়সে সমুদায় ত্যাগ করিয়া সন্ন্যাসী হইতেছ, ইহাতে স্থাবর জঙ্গমও রোদন করিতেছে, তোমার ভক্তগণের ত কথাই নাই। ঐ দেখ, সকলে ঘোর বিয়োগে মূর্চ্ছিত হইয়া পড়িয়া আছে। তোমার বিরহরূপ দুঃখ কেবল এক জনের হৃদয় স্পর্শ করে নাই। সে এই পাষণ্ড—আমি। তুমি যাইতেছ, ইহাতে যে আমার অন্তর পুড়িতেছে না, তাহা বলিতে পারি না; হৃদয় দগ্ধ হইতেছে বটে, কিন্তু দেখ আমার নয়নে এক ফোঁটাও জল নাই। ইহাতে আমি বুঝিলাম যে ত্রিজগতে আমা অপেক্ষা কঠিন হৃদয় আর নাই। কেবল এই কথাটী বলিতে তোমার পশ্চাতে আসিতেছি।"*

প্রভু এই কথা শুনিয়া একটু হাস্য করিলেন; করিয়া বলিতেছেন, "আচার্য্য! তোমার কোন দোষ নাই, সমুদায় অপরাধ আমারই। আমি দেখিলাম যে, আমার যাইবার কালে সকলে অধীর হইবেন,

---

* ১। তোর নিজ জন তোমার বিচ্ছেদে।
কান্দয়ে কাতর হয়ে চরণারবিন্দে॥
আমার পাপিষ্ঠ প্রাণ নাহি দ্রবে কেনে।
এ কাষ্ঠ কঠিন অশ্রু নাহিক নয়নে॥

২। আমার অধিক আর দুরাচার নাই।
তোমার বিচ্ছেদে মোর হিয়ায় প্রেম নাই॥
এ বোল শুনিয়া প্রভু হাসি কৈল কোলে।—চৈতন্য মঙ্গল।

অতএব তাঁহাদের সান্ত্বনা ও রক্ষণাবেক্ষণের নিমিত্ত একজন অসীম তেজস্বী ও দৃঢ়-প্রতিজ্ঞ লোকের প্রয়োজন। সে তুমি ছাড়া আর কে? আমার গৃহত্যাগে অন্যে অধীর হইবেন সত্য, কিন্তু তোমা অপেক্ষা অধিক অধীর আর কেহ হইবেন না। এই নিমিত্ত আমি আমার কার্য্যসিদ্ধির নিমিত্ত, তোমার আমাতে যে প্রেম, তাহা এই বহির্ব্বাসে বান্ধিয়া লইয়া যাইতেছিলাম; ভাবিয়াছিলাম সকলে শান্ত হইলে উহা খুলিয়া দিব। সেই নিমিত্ত তোমার নয়ন-জল আসিতে পারে নাই। তুমি দুরাচারও নও, আমার প্রতি কঠিনও নও। তোমার অপেক্ষা ত্রিজগতে আমাকে আর কে অধিক ভালবাসে? তবে তোমার বড় দুঃখ হইয়াছে, কান্দিতে পারিতেছ না; ভাল তাই হউক। যত পার ক্রন্দন কর, কিন্তু সকলকে সমাধান করিও।" ইহা বলিয়া প্রভু বহির্ব্বাসের একটী গ্রন্থি দেখাইলেন। দেখাইয়া বলিলেন, "ইহাতে তোমার প্রেম আবদ্ধ আছে, এখনই আমি খুলিয়া দিতেছি।" এই কথা বলিতে বলিতে প্রভু সেই গ্রন্থিটী খুলিয়া দিলেন।

যে মাত্র প্রভু নিজ বহির্ব্বাসের গ্রন্থি খুলিলেন, অমনি শ্রীঅদ্বৈত "হা গৌরাঙ্গ" বলিয়া চীৎকার করিয়া ধূলায় পড়িলেন, পড়িয়া গড়াগড়ি দিতে লাগিলেন। নয়ন দিয়া অমনি পাঁচ সাত ধারা পড়িয়া পৃথিবী ভিজিয়া যাইতে লাগিল।* শ্রীগৌরাঙ্গ শ্রীঅদ্বৈতকে অমনি অতি আদরে কোলে করিলেন, করিয়া বলিলেন, "এখন তোমার মনস্কামনা সিদ্ধি হইল ত? এখন অশ্রু সম্বরণ কর। তুমি যদি প্রেমায় বিহ্বল হও, তবে চলিতে পারিব না। ধৈর্য্য ধর, যাহারা দুর্ব্বল তাহাদিগকে গিয়া সান্ত্বনা কর। তুমি ত জান, এ সব কার্য্য কি জন্য হইতেছে।"

---

* ইহা বলি এলাইল বসনের গ্রন্থি।
প্রেমায় বিহ্বল সে আচার্য্য মনে চিন্তি॥—চৈতন্য মঙ্গল।

এখন বসনের গ্রন্থিতে প্রেম বন্ধন সম্বন্ধে দুই একটী কথা বলিব। এই লীলাটী শ্রীচৈতন্যমঙ্গল গ্রন্থে বর্ণিত আছে। আমার ইহা উল্লেখ করিবার বিশেষ কারণ আছে। এখনকার লোকে এ সমুদায় কথা বিশ্বাস করেন না। তাহার পরে, প্রেম আবার বন্ধন কি শোষণ করে কিরূপে? কিন্তু আমরা শ্রীগৌরাঙ্গ-লীলায় দেখিতেছি "প্রেমদান" করা হইতেছে, "প্রেম শোষণ" করা হইতেছে, "প্রেম কলসে কলসে বিলান" হইতেছে। এ সমস্তই কি রূপক বর্ণনা, না ইহার বিশেষ কোন অর্থ আছে? প্রথমতঃ দূরে দাঁড়াইয়া একজন যে অন্য জনকে শক্তি-সঞ্চার করিতে পারেন, তাহা সকলেই জানেন। এক জন বক্তা বক্তৃতা দ্বারা সহস্র লোককে মুগ্ধ করিলেন; কিন্তু সে কথাগুলি মুদ্রিত হইলে তাহাতে আর সে শক্তি দেখা যায় না। কারণ বক্তৃতাকালে বক্তা তাহার এক একটী বাক্য অলক্ষিত শক্তি দ্বারা জীবন্ত করিয়া থাকেন। শ্রীরাধাকৃষ্ণ-লীলায় আছে, "হানিল নয়ন-বাণ, গেল অবলার প্রাণ।" দূর হইতে নয়ন-বাণ হানিল, তাহাতে অবলা প্রাণে মরে কেন? কারণ অলক্ষিত ভাবে নয়ন হইতে একটী শক্তি আসিয়া অবলাকে বিদ্ধ করিয়া থাকে। প্রেম দান করিবার শক্তি যে মনুষ্যের আছে, তাহার সাক্ষী এখনও আমরা সচরাচর দেখিয়া থাকি। অর্থাৎ কোন সাধুর নিকট গমন কর, তিনি তোমাকে দ্রব করিবেন। তোমার দ্রব হইবার ইচ্ছা নাই, তুমি দ্রবিবে না চেষ্টা করিতেছ, তুমি যে সাধুর সঙ্গ করিতেছ, হয়ত তুমি তাহা জান না, হয়ত সে সাধুতে তোমার ভক্তি নাই, কিন্তু তুমি তাঁহার কথায়, স্বরের ও অঙ্গ প্রত্যঙ্গের ভঙ্গিতে দ্রবীভূত হইতেছ। মনুষ্য এই রূপে যে বিষয়ের সাধনা করে, সেই বিষয়ে শক্তি পাইয়া থাকে। যিনি অতি বীর,—যেমন নেপোলিয়ন বোনাপার্ট,—তিনি কেবল তাঁহার কথা দ্বারা, কি দৃষ্টি দ্বারা, সহস্র

লোককে মৃত্যুমুখে পাঠাইতে পারেন। যাঁহার সাধনা প্রেমভক্তি, তিনিও ঐরূপে সেই শক্তি চালনা করিতে পারেন। এখনও লোকে একটু একটু পারেন। কিন্তু তখন তাঁহারা "ব্রজের ভাণ্ডার" ভাঙ্গিয়া আনিয়াছিলেন। তাঁহারা যে তখন কলসে কলসে প্রেম বিলাইবেন তাহার বিচিত্র কি?

কৃপালু পাঠক মহাশয়! তুমি যদি নাস্তিক ও সন্দিগ্ধচিত্ত হও, তবে এই শক্তিটীর কথা একবার বিচার করিয়া দেখ, সম্ভবতঃ বড় উপকার পাইবে। এরূপ যে একটী শক্তি অলক্ষিতরূপে জীবকে বিচলিত করিয়া থাকে, তাহা পদে পদে দেখিতে পাইবে। ইউরোপে এ শক্তি এখন স্বীকৃত হইয়াছে। এই শক্তি দ্বারা ইহা বুঝিবে যে, এমন কোন মহা শক্তিধর বস্তু আছে, যাহা পঞ্চেন্দ্রিয়ের অতীত। এই শক্তির বিষয় পর্য্যালোচনা করিলে অতি পরিষ্কাররূপে বুঝিবে যে, মনুষ্যের জড় দেহ ব্যতীত আরও সূক্ষ্ম কিছু আছে। তাহা হইলে পরকালে বিশ্বাস হইবে।

পরকালে যদি বিশ্বাস হইল, তাহা হইলে স্বভাবতঃ শ্রীভগবানে বিশ্বাস হইবে। শুধু তাহা নয়, ইহাও বুঝিতে পারিবে যে, শ্রীভগবান বড় উপকারী বন্ধু। শুধু জন্মিবার আগে মাতৃস্তনে দুগ্ধ দেন তাহা নয়, মরিয়া গেলেও কোথা থাকিব, তাহার নিমিত্ত আমাদের একটী বৃন্দাবন করিয়া রাখিয়াছেন। শ্রীভগবান বড় উপকারী বন্ধু, ইহা বুঝিলে প্রেমভক্তি আপনি আসিবে। যদি প্রেমভক্তি হইল, তবেই শ্রীগৌরাঙ্গের ফাঁদে পড়িয়া যাইবে। ফাঁদে পড়িবে বলিয়া দুঃখ করিও না। আমি কায়মনবাক্যে ইচ্ছা করি যে, তুমি এইরূপ ফাঁদে পড়।

শ্রীগৌরাঙ্গ শ্রীঅদ্বৈতকে উঠাইয়া আলিঙ্গন করিয়া দ্রুতগতিতে চলিলেন। সঙ্গে চলিলেন নিত্যানন্দ, জগদানন্দ, মুকুন্দ, দামোদর ও গোবিন্দ। ইহাঁরা সকলেই উদাসীন। প্রভু দ্রুতগতিতে চলিলেন,

সঙ্গে পঞ্চ ভক্ত চলিলেন, সকলেরই পরিধান বহির্ব্বাস ও কৌপীন, হাতে করোয়া। জগদানন্দ প্রভুর দণ্ড বহিতেছেন, আর দামোদর তাঁহার করোয়া লইয়াছেন। নবদ্বীপের ভক্তগণ দাঁড়াইয়া চাহিয়া দেখিতে লাগিলেন। অগ্রবর্ত্তী হইতে প্রভুর আজ্ঞা নাই, কাজেই এগুতে পারিতেছেন না, অথচ শ্রীগৌরাঙ্গ তাঁহাদের যথা সর্ব্বস্ব লইয়া পলাইতেছেন! দেখিতে দেখিতে প্রভু নয়নের বাহিরে গমন করিলেন। তখন, "তবে নিমাই গেল" বলিয়া শচীদেবী মূর্চ্ছিত হইয়া ধূলায় পড়িয়া গেলেন।

# দ্বিতীয় অধ্যায়

কে যায় রে নবীন সন্ন্যাসী। ধ্রু।
কোন বিধি নিরমিল দিয়া সুধা রাশি॥
হেন রূপ হেন বেশ ভাল নাহি বাসি।
অন্তরে পরাণ কান্দে দেখি মুখশশী॥
সঙ্গের ভক্তগণ সমান বয়সী।
হরি হরি বলি কান্দে পরম উদাসী॥
ক্ষেণে কান্দে ক্ষেণে পড়ে ক্ষেণে মুখে হাসি।
করঙ্গ কৌপীন দণ্ড ভাবে পড়ে খসী॥
নন্দরাম দাসে কয় মনে অভিলাষী।
কান্দায়ে কান্দালো গোরা ত্রিভুবনবাসী॥

নানা কথা উত্থাপন করিয়া এতদিন প্রভুকে শান্তিপুরে রাখিয়াছিলাম, আর রাখিতে পারিলাম না। প্রভু নদে ও শান্তিপুর শূন্য করিয়া চলিলেন। ভক্তগণ জগজ্জননী শচীকে ধরিয়া দোলায় উঠাইলেন, উঠাইয়া নবদ্বীপে চলিলেন। শচী কোথা যাইতেছেন বড় জ্ঞান নাই। বিষ্ণুপ্রিয়া আশা করিয়া বসিয়া আছেন যে, মা তাঁহার প্রভুকে ধরিয়া আনিবেন। বিষ্ণুপ্রিয়া দূরে ক্রন্দনের রোল শুনিলেন। তখন বুঝিলেন যে নদেবাসী প্রভুকে হারাইয়া কান্দিতে কান্দিতে আসিতেছেন। ইঁহাদের অবস্থা, যদি পারি পরে বলিব।

প্রভু যখন ন'দেবাসীর নয়নের বাহির হইলেন, তখন দাঁড়াইলেন। প্রভুর তখন সম্পূর্ণ সহজ জ্ঞান। দাঁড়াইয়া ঈষৎ হাস্য করিয়া শ্রীনিত্যানন্দকে জিজ্ঞাসা করিলেন, "শ্রীপাদ! আপনারা সঙ্গে পথের সম্বল কি

আনিয়াছেন বলুন। আর কেইবা আপনাদিগকে কি দিলেন? ইহাতে শ্রীনিত্যানন্দ বলিলেন, "সম্বল কপর্দ্দক মাত্র নাই, সম্বলের মধ্যে দণ্ড ও করোয়া, আর কৌপীন, বহির্ব্বাস ও ছেঁড়া কাঁথা।" নিতাই আরো বলিলেন, "তোমার আজ্ঞা ব্যতীত সম্বল আনিতে সাহস হইবে কেন?"

প্রভু ইহাতে অতি আনন্দিত হইয়া বলিলেন, "সাধু! সাধু! শ্রীকৃষ্ণ ত্রিজগৎ পালন করিয়া থাকেন, আমাদেরও দুটী অন্ন দিবেন। আমরা কেন আহারের নিমিত্ত ভাবিতে যাইব? প্রভু গার্হস্থ্য কথা বলিতে আর অবকাশ পাইলেন না, এই কথা বলিতে বলিতে শ্রীনীলাচলচন্দ্রে তাঁহার চিত্ত আবিষ্ট হইল। ক্রমে বাহ্য জগতের সহিত তাঁহার সম্বন্ধ লোপ পাইতে লাগিল, পথাপথ জ্ঞান যাইতে লাগিল। কখন দ্রুত-গমন, কখন ধীর-গমন, কখন হাস্য, কখন ক্রন্দন, কখন উর্দ্ধমুখে দৃষ্টি, কখন ঘোর মূর্চ্ছা। মাঝে মাঝে বলিতেছেন, "নীলাচলচন্দ্র! আমাকে দেখা দাও।" কখন "হা নীলাচলচন্দ্র" বলিয়া ভূমিতে অচেতন হইয়া পড়িতেছেন। কখন বা ভক্তগণের সহিত দুই একটী কথা বলিতেছেন, সে কথা—"জগন্নাথ আর কত দূরে?"

প্রভু এই রঙ্গ করিতে করিতে চলিয়াছেন। চারিপার্শ্বে ভিন্ন লোক, কেহ তাঁহাকে চিনে না। কেহ বা নদীয়া অবতারের কথা শুনিয়াছে, কেহবা তাহা শুনেও নাই। কিন্তু নবীন সন্ন্যাসী ত্রিভুবন আলো করিয়া চলিয়াছেন, লোকে তাঁহাকে চিনে না বলিয়া যে তিনি গুপ্ত হইয়া চলিতেছেন, তাহা নয়। প্রভুর সেই সুন্দর মুর্ত্তি, কচি বয়স, অরুণ আয়ত লোচন, সেই অবিশ্রান্ত প্রেমধারা, শ্রীমুখে হরেকৃষ্ণ ধ্বনি, সেই প্রেমে টলটল মরাল গতি, যে দেখিতেছে সেই ভাবিতেছে যে—এ বস্তুটী এ জগতের নয়, গোলোক হইতে জীবের ভাগ্যে জগতে উদয় হইয়াছেন। আবার তাহারা যখন দেখিতেছে যে, নবীন পুরুষের

সোণার অঙ্গ ধূলায় ধুসরিত, পরিধান কৌপীন ও অঙ্গে ছেঁড়া কাঁথা, তখন তাহারা করুণ রসে উন্মাদ হইয়া "প্রাণ গেল রে" বলিয়া চীৎকার করিয়া রোদন করিতেছে। উপরে পদকর্ত্তা শ্রীনন্দরাম দাসের সে বর্ণনাটি দিয়াছি, পাঠক মহাশয় উহা পাঠ করিয়া প্রভুর সেই সময়ের অপরূপ শোভার কতক আভাস পাইতে পারিবেন।

সঙ্গে ভৃত্য গোবিন্দ ব্যতীত সকলেই সমান বয়সী। সকলের বড় নিতাই, তিনি উর্দ্ধসংখ্যা ৩০।৩২ বৎসর বয়স্ক। সকলেই উদাসীন, ঘোর বৈরাগী। সকলেই তেজস্কর ও প্রেমভক্তিতে অলঙ্কৃত, সকলেই নবীন বয়সী ও মনোহর। প্রভু এই সমুদয় "সাঙ্গোপাঙ্গ" লইয়া জীব উদ্ধার করিতে চলিলেন।

"ঢলিয়া ঢলিয়া চলে হরি বলে গোরারায়।
সাঙ্গোপাঙ্গ সঙ্গে করে, মাঝখানে গৌরাঙ্গরায়॥"

শান্তিপুরে প্রভু ভক্তগণ ও জননীকে দুঃখ দিবেন না বলিয়া সন্ন্যাসের নিয়ম ছাড়িয়াছিলেন, এখন পথে আসিয়া একেবারে সমুদায় ধরিলেন। এমন কি, ঘোর কঠোর আরম্ভ করিলেন। এরূপ কঠোরতা জগতে কেহ কখন করিতে পারেন নাই। প্রভুর মৃত্তিকায় শয়ন, উপাধান বাম হস্ত, বৃক্ষতলে বাস, আহার নাম মাত্র, তাহাও বিনা উপকরণে। উপকরণের প্রয়োজনই বা কি? প্রভু নাসিকা দ্বারা ভোজন আরম্ভ করিলেন। নাসিকা দ্বারা ভোজনে আর কয়টী অন্ন উদরে যায়? এরূপ ভোজন করার তাৎপর্য্য এই যে, জিহ্বায় অন্ন স্পর্শ করিলে কোন একটী ইন্দ্রিয়সুখ অনুভব হইবে। তিনি সন্ন্যাসী, তাহাও করিবেন না। ভক্তগণ মর্ম্মাহত হইলেন, কিন্তু তাঁহারা কি করিবেন? তাঁহারা সেখানে আছেন না আছেন প্রভু সে জ্ঞান পর্য্যন্ত হারাইয়াছেন, তাঁহাদের কথা কি শুনিবেন? প্রভু কেবল একভাবে

বিভোর। তিনি মুহুর্মুহুঃ কেবল ইহাই বলিতেছেন, "হে নীলাচলচন্দ্র! দর্শন দাও। শ্রীজগন্নাথ! চরণে স্থান দাও।" দাস্য ভাবে মগ্ন হইয়া প্রভু সমুদায় ভুলিয়াছেন,—নদে, নদেবাসী, মা, প্রিয়া, ও সঙ্গীগণ।

এইরূপে এই নবীন বৈরাগিগণ মধ্যস্থানে তাঁহাদের প্রাণেশ্বরকে লইয়া আঠিসারা গ্রামে উপস্থিত হইলেন। সেখানে শ্রীঅনন্ত পণ্ডিত, প্রভুকে দর্শনমাত্র, আত্ম সমর্পণ করিলেন, আর প্রেমভক্তি পাইয়া আনন্দে বিহ্বল হইলেন। সারা নিশি সেখানে বসিয়া সকলে কীর্ত্তনান্দ ভোগ করিলেন। সঙ্গে মুকুন্দ আছেন, তিনি কৃষ্ণের গায়ন, অতএব কীর্ত্তনের অপ্রতুলতা নাই। এইরূপে গঙ্গার তীরে তীরে সকলে ছত্রভোগে উপস্থিত হইলেন।

এই ছত্রভোগ শ্রীগঙ্গার দক্ষিণ সীমা। শ্রীগঙ্গা এই পর্য্যন্ত আসিয়া শতমুখী হইয়া সমুদ্রে প্রবেশ করিয়াছিলেন। এই ছত্রভোগতীর্থ এখন ডায়মণ্ড-হারবার সব-ডিবিসনে,—মথুরাপুর থানা, খাড়ি গ্রামে অবস্থিত। এই স্থান জয়নগর মজিলপুর হইতে আন্দাজ তিন ক্রোশ ব্যবধান, তখন গঙ্গা ঐ পথে ছিলেন।

এই ছত্রভোগ শ্রীগঙ্গার তখনকার শেষ সীমা বলিয়া, একটী লক্ষ্মীসম্পন্ন নগর ছিল। ইহা এক পীঠস্থান বলিয়া তান্ত্রিকগণের মান্য স্থান। এখানে শ্রীবিষ্ণুমূর্ত্তি ছিলেন, এখন তিনি জয়নগরে দুই হস্ত হইয়া আছেন। এখানে অম্বুলিঙ্গ ঘাটে, জলমগ্ন শিব আছেন। সুতরাং এই ছত্রভোগ বৈষ্ণব ও শাক্তগণের তীর্থস্থান। প্রভু গঙ্গার কূলে কূলে আসিতেছেন। সুতরাং অনেক পবিত্রস্থান দর্শন করিয়াছেন। প্রভুর কৌপীন পঁরিয়া প্রথম এই একটী প্রকৃতপক্ষে তীর্থ দর্শন হইল। প্রথম এই তীর্থ দেখিয়া প্রভু আহ্লাদে বিহ্বল হইলেন। তখন হুহুঙ্কার করিয়া সেই

অম্বুলিঙ্গ ঘাটে ঝম্প দিলেন, তাঁহার সহিত ভক্তগণও ঝম্প দিলেন। প্রভু মহানন্দে সেই ঘাটে নানাবিধ জলক্রীড়া করিতে লাগিলেন। জল-ক্রীড়া করিয়া তীরে উঠিলেন, গোবিন্দ প্রভুকে শুষ্ক বহির্ব্বাস পরিতে দিলেন, প্রভু পরিধান করিলেন। কিন্তু তাঁহার নয়ন দিয়া শতমুখে আনন্দধারা পড়িতেছে, কাজেই কৌপীন বহির্ব্বাস একেবারে ভিজিয়া গেল। গোবিন্দ ইহাতে অন্য কৌপীন বহির্ব্বাস দিলেন। তাহারও সেই দশা হইল। বৃন্দাবন দাস বলেন যে প্রভু শ্রীগঙ্গাদেবীর সহিত পাল্লা পাল্লি দিতেছিলেন। অর্থাৎ গঙ্গা সেখানে শতমুখী হইয়া গিয়াছেন, প্রভুর নয়ন দিয়াও শতমুখী হইয়া ধারা চলিল। যথা—

পৃথিবীতে বহে এক শতমুখী ধার।
প্রভুর নয়নে বহে শতমুখী আর॥

সহস্র লোকে প্রভুর শ্রীঅঙ্গ ও এই অদ্ভুত প্রেমধারা ও নানাবিধ ভাব দর্শন করিতেছে ও গগন কম্পিত করিয়া মহা হরিধ্বনি করিতেছে। এই কলরব শুনিয়া সেখানে রামচন্দ্র খান আইলেন। ছত্রভোগ গৌড়-রাজ্যের শেষ সীমা। এই গৌড়রাজ্য মুসলমান রাজা হোসেন সাহার অধীনে। গৌড়ের এই দক্ষিণ-ভাগের অধিকারী রাজা রামচন্দ্র খান। ছত্রভোগের ওপার উড়িষ্যা-রাজার অধীনে, তাঁহার নাম প্রতাপরুদ্র। তিনি ক্ষত্রিয়, মহাযোদ্ধা; মুসলমানগণ তাঁহার সহিত পারিয়া উঠিত না। তখন দুই রাজ্যে মহা বিবাদ চলিতেছে। সুতরাং ছত্রভোগ পার হইয়া কোন গৌড়িয়ার উড়িষ্যা যাইবার অধিকার ছিল না। রামচন্দ্র খান হোসেন সাহার অধীন অধিকারী, হোসেন সাহার নামে গৌড়ের দক্ষিণদেশ শাসন করেন।

রামচন্দ্র খান কলরব শুনিয়া সন্ন্যাসীকে দেখিতে আইলেন। মনে অত্যন্ত অভিমান, তিনি রাজা। সেই অভিমানে দোলায় চড়িয়া আসিতে-

ছেন। কিন্তু প্রভুকে দর্শন করিবামাত্র তাঁহার চক্ষু স্থির হইল। অমনি তখন ভয়ে দোলা হইতে নামিলেন। নামিয়া একেবারে যাইয়া প্রভুর পদতলে পড়িলেন।. তিনি রাজা রামচন্দ্র খান, প্রভুর পদতলে পড়িলেন। অবশ্য ইহাতে প্রভুর তাঁহাকে খুব আদর করা উচিত ছিল। কিন্তু—

প্রভুর নাহিক বাহ্য প্রেমানন্দ-জলে।
হাহা জগন্নাথ প্রভু বলে ঘন ঘন।
পৃথিবীতে পড়ি ক্ষণে করয়ে ক্রন্দন ॥—ভাগবত।

প্রভুর তেজ দেখিয়া রামচন্দ্র খানের প্রথম ভয় হয়, আর ভয়ে হৃদয়ের দম্ভ অন্তর্হিত হয়। এখন প্রভুর চরণস্পর্শে কারুণ্যরসের উদয় হইল। প্রভুর নয়নে জল আর আর্ত্তি দেখিয়া তাঁহার হৃদয় বিদীর্ণ হইয়া যাইতে লাগিল।

দেখিয়া প্রভুর আর্ত্তি রামচন্দ্র খান।
অন্তরে বিদীর্ণ হৈল সজ্জনের প্রাণ॥
কোন মতে এ আর্ত্তির হয় সম্বরণ।
কান্দে আর এই মত চিন্তে মনে মন॥

রামচন্দ্র খান ভাবিতেছেন যে, নবীন গোঁসাইর এ আর্ত্তি আমি কিরূপে নিবারণ করিব? রামচন্দ্র খান ইহা ভাবিতেছেন; আবার ভক্তগণ ভাবিতেছেন যে রামচন্দ্র খানের এখানে এখন আগমন, ইহাও প্রভুর লীলাখেলা। তখন নিত্যানন্দ, শ্রীপ্রভুকে সচেতন করিবার চেষ্টা করিয়া বলিতেছেন, "প্রভু! একবার কৃপা করিয়া আমাদের নিবেদন শুনুন। আপনার পদতলস্থ এই ভদ্রলোকটির প্রতি একবার শুভ দৃষ্টি করুন।" প্রভু এ কথা শুনিয়া কিঞ্চিৎ পরিমাণে বাহ্য পাইলেন। তখন রাজাকে দেখিয়া বলিতেছেন, "বাপু! কে তুমি?" রামচন্দ্র বলিলেন, "আমি ছার, আপনার দাসের দাস হইব এই বাসনা করি।" তখন উপস্থিত যাঁহারা

